## ১৩ ধারা।

### জমিদারীর বাটওয়ারা কিম্বা একশামিল করণের রেজিষ্টরীর রসুম।

৭৩। ইঙ্গরেজী ১৭৯৩ সালের ২১ একবিংশতি ও ১৭৯৫ সালের ৩০ ত্রিংশৎ আইনের অনুসারে এদেশীয় অক্ষর ও ভাষায় সরকারের মালগুজারীর মোতালক দস্তুরসকল রাখিবার জন্যে যে মুজমিলনবীসী সিরিস্তা নির্দ্দিষ্ট ও তাহার আমলা নিযুক্ত হইয়াছে তৎপ্রসাদাৎ ভূম্যধিকারিগণের অধিকার ভূমির স্বত্বাধিকারের প্রতি আঘাত ও প্রবঞ্চনা হইবার পথ রোধ হইয়াছে অতএব যাহারা তাহার ফলপ্রাপ্ত হয় অর্থাৎ যাহারদিগের অধিকারভূমি সে সিরিশ্তায় লেখা যায় তাহারদিগের উপর কিছু খরচা চড়ান উচিত জানিয়া শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলে নীচের লিখিত হুকুম নির্দ্ধার্য্য হইল জানিবেন যে এ আইন সুবেজাৎ বাঙ্গালা ও বেহার ও উড়িষ্যার এবং এলাকা বারাণসের জিলা ও শহরসকলে পঁহুছিলে পর এ হুকুমমতে কার্য্য হইবেক ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ১ ধা।

*হেতুবাদ।*

৭৪। কালেক্টর সাহেবেরা সকর কি নিষ্কর অধিকারভূমি অংশ ও শামিল হইবার কৈফিয়ৎ লিখিবার বিষয়ের রসুম নীচের লিখিত বেওরাক্রমে লইবেন।—১৭৯৭ সা। ১৫ আ। ২ ধা। ১ প্র।

*অধিকার অংশ ও শামিল হইবার কৈফিয়ৎ লিখিবার রসুম লইবার মতের কথা।*

৭৫। কোন সকর অধিকার ইঙ্গরেজী ১৭৯৩ সালের ২৫ পঞ্চবিংশতি ও ১৭৯৫ সালের ২৬ ষড়বিংশতি আইনের অনুসারে অংশ কিম্বা শামিল হইলে তাহার যত ভূমি অংশ হইয়া নামান্তরে যায় অথবা যত ভূমি স্বনাম ছাড়িয়া নামান্তরের শামিলে আইসে তত ভূমির সালিয়ানা জমার উপর শতকরা ।০ চারি আনার হারে।—১৭৯৭ সা। ১৫ আ। ২ ধা। ২ প্র।

*সকর অধিকার অংশ ও শামিল হইবার বিষয়ের রসুমের মতের কথা।*

৭৬। কোন নিষ্কর ভূমি অংশ হইলে কিম্বা কোন সনন্দের লিখিত ভূমির মধ্যের কিছু ভূমি পূর্ব্বে বিভাগ হইয়া পুনরায় তৎশামিলে আসিলে তাহার যত ভূমি অংশ হইয়া নামান্তরে যায় কিম্বা স্বনাম ছাড়িয়া নামান্তরের শামিলে আইসে তত ভূমির সাম্বৎসরিক উৎপন্নের উপর শতকরা ২৷।০ আড়াই টাকার হারে ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ২ ধা। ৩ প্র।

*নিষ্কর ভূমি অংশ ও শামিল হইবার বিষয়ের রসুমের মতের কথা।*

৭৭। কালেক্টর সাহেবেরা বিক্রয় কিম্বা দান অথবা প্রকারান্তরে কোন সকর কিম্বা নিষ্কর অধিকার ভূমিসমুদয় অথবা তাহার মধ্যের কিছু হস্তান্তর হইলে তাহার কৈফিয়ৎ লিখিবার বিষয়ের রসুম

*অধিকার হস্তান্তর হইবার কৈফিয়ৎ লিখিবার রসুম*

*লইবার মতের কথা।*

নীচের খিলিত বেওরাক্রমে লইবেন।— ১৭৯৭ সা। ১৫ আ। ৩ ধা। ১ প্র।

*সকর অধিকার হস্তান্তর হইবার বিষয়ের রসুমের মতের কথা।*

৭৮। কোন সকর অধিকার হস্তান্তর হইলে তাহার যত ভূমি হস্তান্তর হয় তত ভূমির সালিয়ানা জমার উপর শতকরা চারি আনার হারে।—১৭৯৭ সা। ১৫ আ। ৩ ধা। ২ প্র।

*নিষ্কর ভূমি হস্তান্তর হইবার বিষয়ের রসুমের মতের কথা।*

৭৯। কোন নিষ্করভূমি হস্তান্তর হইলে যত ভূমি হস্তান্তরে যায় তাহার সাম্বৎসরিক উৎপন্নের উপর শতকরা ২৷৷০ আড়াই টাকার হারে ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ৩ ধা। ৩প্র।

*সালিয়ানা জমা শব্দের ব্যুৎপত্তির কথা।*

৮০। জানিবেন যে এ আইনের যথায় সালিয়ানা জমা শব্দ লেখা যায় তাহার অর্থ এই যে যে বৎসর যে অধিকার অংশ কিম্বা শামিল অথবা হস্তান্তর হয় ও তাহার কৈফিয়ৎ লেখা যায় সেই বৎসরের মোকররী বন্দোবস্তের অনুসারে তাহার যে রাজস্বের ধার্য্য পড়ে তাহাকেই সালিয়ানা জমা জ্ঞান করিতে হইবেক। তাহাতে যদি সে অধিকার ইজারা হয় তবে ইজারদারের কবুলিয়তের লিখিত জমা দৃষ্টে ও সে অধিকারের বন্দোবস্ত তাহার অধিকারি কিম্বা ইজারদারের সহিত না হইলে তাহার আটসাটা উৎপন্নক্রমে ধরিতে হইবেক। আর এ আইনের যে স্থানে সাম্বৎসরিক উৎপন্ন শব্দ লেখা যায় তাহার বেওরা এই যে যে বৎসর উপরের লিখিত নিষ্কর ভূমি অংশ কিম্বা শামিল অথবা হস্তান্তর হয় ও তাহার কৈফিয়ৎ লেখা যায় তাহার পূর্ব্ব বৎসরে সে ভূমির অধিকারী কিম্বা ভোগবানকে যত রাজস্ব অর্শিয়া থাকে কিম্বা অর্শে সেই মোটের উপর ঠাহরিবার দায় রাখে। ইহাতে যাহার স্থানে সে ভূমির উৎপন্নের হকীকৎ থাকে তাহার কর্ত্তব্য যে সে হকীকৎ কালেক্টর সাহেবের লিখিত তলবমতে দাখিল করে। যদি এতদ্বিষয়ে সে সাহেবের হুকুম না মানে তবে সে সে হকীকৎ দাখিল না করিবাপর্য্যন্ত দিনপ্রতি যে হারে দণ্ড বোর্ড রেবিনিউর সাহেবেরা সে লোকের সময় ও শক্তি দৃষ্টে নির্ণয় করেন্ তাহা তাহার দেওয়া উচিত হইবেক ইতি।— ১৭৯৭ সা। ১৫ আ। ৪ ধা।

*সাম্বৎসরিক উৎপন্ন শব্দের ব্যুৎপত্তির কথা।*

*এই ধারার লিখিত হকীকৎ মিলিবার মতের কথা।*

*কালেক্টর সাহেবের হুকুম না মানিলে দণ্ডের কথা।*

*রসুম ও দণ্ড উসুলের মতের কথা।*

৮১। এই আইনের লিখিত রসুম ও দণ্ড কালেক্টর সাহেবের তলবমতে দিবেক নতুবা তাহা মালগুজারীর বাকী আদায় করিবার মতে উসুল করা যাইবেক ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ৫ ধা।

*শত মুদ্রার অধিক রসুম লইতে না পারিবার কথা।*

৮২। এই আইনের অনুসারে কাহারো স্থানে সকর কিম্বা নিষ্কর কোন অধিকারসমুদয় কিম্বা তাহার কিঞ্চিৎ অংশ অথবা শামিল কিম্বা হস্তান্তর হইতে লাগিলে তাহাতে সিক্কা ১০০ একশত টাকার অধিক রসুম লওয়া যাইবেক না। ইহাতে যদি উপরের লিখিত বেওরাক্রমে কোন সকর কিম্বা নিষ্কর অধিকারভূমি অংশ

কিম্বা শামিল অথবা হস্তান্তর হইবার কৈফিয়ৎ লিখিবার বিষয়ের রসুম পূর্ব্ব প্রস্তাবিত হারে সিক্কা একশত টাকার অতিরিক্ত হয় তথাচ কর্ত্তব্য নহে যে একশত টাকার অধিক তলব করেন্ কিম্বা লন্ ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ৬ ধা।

২ ধারাক্রমে রসুম যাহার২ স্থানে লওয়া যাইবেক তাহার কথা।

৮৩। সকর অধিকার অংশ ও শামিল হইবার বিষয়ের যে রসুম এ আইনের ২ দ্বিতীয় ধারাক্রমে লইতে হয় তাহা কৈফিয়ৎ লিখিবার কালে লইতে হইবেক ইহাতে যে সুবায় সে অধিকার থাকে তাহা ইঙ্গরেজী ১৭৯৩ সালের ২৫ পঞ্চবিংশতি ও ১৭৯৫ সালের ২৬ ষড়বিংশতি আইনের অনুসারে অংশ হইবার খরচা যাহার২ উপর চাহরে তাহার২ স্থানেই সেই রসুম লওয়া যাইবেক। আর যদি অংশ কিম্বা শামিলহওয়া ভূমি নিষ্কর হয় তবে যাহারদিগের নামেসে ভূমি লেখা যায় তাহারদিগের জমাজাতের অংশ দৃষ্টে তাহার রসুম লইতে হইবেক ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ৭ ধা।

৩ ধারার অনুসারে রসুম যাহার স্থানে লওয়া যাইবেক তাহার কথা।

৮৪। ৩ তৃতীয় ধারার অনুসারে ভূমি বিক্রয় কিম্বা দান অথবা প্রকারান্তরে হস্তান্তর হইবার বিষয়ের রসুম যাহার নামে সে ভূমি চলে তাহার স্থানে সে ভূমির কৈফিয়ৎ এস্তেকালী অর্থাৎ খারিজদাখিলী বহীতে লিখিবার সময়ে লওয়া যাইবেক ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ৮ ধা।

রসুম সরকারে দাখিল করিবার ও তাহার রসীদ দিবার কথা।

৮৫। কালেক্টর সাহেবেরা এই আইনের অনুসারে যত রসুম উসুল করেন্ তাহা সরকারে দাখিল করিবেন ও ঐ সাহেবদিগের কর্ত্তব্য যে যাহারদিগের স্থানে রসুম পান্ তাহারদিগেরে তাহার রসীদ দেন্ ইতি।—১৭৯৭ সা। ১৫ আ। ৯ ধা।

মঞ্জুরহওয়া বাটওয়ারার রেজিষ্টরী বহী ইঙ্গরেজী ১৮১৪ সালের ১৯ আইনের ৩১ ধারার হুকুমমতে ইঙ্গরেজী অক্ষর ও ভাষাতে ও এদেশীয় চলন ভাষা ও অক্ষরেতে কালেক্টরী ও বোর্ডের সিরিশ্তাতে রাখা যাইবেক।

| নং ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| জমিদারী কিম্বা হজুরী তালুকের নাম | অধিকারী কিম্বা অধিকারিদিগের নাম | পরগনার সংখ্যা | গ্রামের সংখ্যা | ভূমির সংখ্যা | জমিদারীর জমা | রকমওয়ারী হিস্যা | অধিকারী কিম্বা অধিকারিদিগের নাম | পরগনার সংখ্যা | গ্রামের সংখ্যা | ভূমির সংখ্যা | একং কিস্মতের জমা | বাটওয়ারা মঞ্জুরীর তারিখ |
| | | | | | | | | | | | | |

১ প্রথম বালম সমাপ্ত।